সালোক্যলাভ করতে পারে, কিন্তু এইভাবে দুই একজনের পার্থিব জীবনযাত্রা হতে বিচ্যুতি সৃষ্টির উদ্দেশ্য নয়—এরূপ সিদ্ধজনের বিচ্যুতিতে মনুষ্য সাধারণের জীবন উপকৃত হয় না এবং সাধারণের জীবনযাত্রার মান নেমে যায়—ভগবানের উদ্দেশ্য যে সমগ্র মানব সমাজ দিব্য জীবনের পথে গিয়ে পৃথিবীতেই নূতন স্বর্গ গড়ে তুলবে ; যারা নিজ চেষ্টায় শীঘ্র উন্নতি লাভ করেন, তাদের কর্তব্য সংসার হতে অপসৃত না হয়ে কর্ম করে সমস্ত মানব জাতিকে উন্নতির পথে নেবার চেষ্টা করা। অরবিন্দ তাঁর "সাবিত্রী" নামক কাব্যে বলেছেন যে রাজা অশ্বপতি আত্মদর্শন করে ভগবানের কৃপা পেয়েও সংসারে থেকে সাবিত্রীর জন্ম দিলেন, যাতে নবজাতিকা মানুষকে দিব্য-জীবনের পথে নিতে সাহায্য করতে পারে ; এবং সাবিত্রী ও বিবাহের পরে সাংসারিক জীবনের মধ্যেই আত্মদর্শন করে শক্তিলাভ করে সেই শক্তিবলে মৃত্যুদেবতার সম্মুখীন হয়ে স্বামীকে মৃত্যু থেকে ফিরিয়ে আনলেন, ও স্বর্গে সুখের জীবনের প্রলোভন ত্যাগ করে সংসারে ফিরে পুত্র কন্যার জন্ম দিলেন, যাতে তারা মানুষকে দিব্য জীবনের পথে নিতে চেষ্টা করতে পারে। অর্থাৎ দিব্যজীবন লক্ষ্য করে তার জন্য সাধনার সঙ্গে সঙ্গে সাংসারিক জীবনযাত্রা নির্বাহ করতে হবে, তাই হ'ল এই ধর্মের মূল কথা।

পৃথিবীতে সমৃদ্ধজাতি হিসাবে বেঁচে থাকতে ইচ্ছা করলে কৃষ্ণ ও অরবিন্দ নির্দিষ্ট পথই একমাত্র পথ, তাতে সন্দেহ নাই।

আর্য হিন্দু সমাজে পৌরাণিক ও মধ্য যুগে বহু ক্ষয়কারী ছিদ্র প্রবেশ করেছিল। আহারশুদ্ধি ও স্পর্শশুদ্ধির ভ্রান্ত ধারণা নিয়ে সমাজপতিগণ বহু পুরুষকে সমাজ থেকে বহিষ্কৃত করেছেন, আহারশুদ্ধি বা স্পর্শশুদ্ধি সম্বন্ধে দোষ দূর করতে তাঁরা তুষানলে প্রবেশ বা জ্বলন্ত ঘৃতপান রূপ কষ্টকর মৃত্যুকে প্রায়শ্চিত্ত রূপে নির্দিষ্ট করেছেন, যার ফলে সমাজে ফিরে আসতে যারা উৎসুক ছিল, তারা বিদ্বেষভাবাপন্ন হয়ে কালাপাহাড়ের মত হিন্দুধর্ম ও সমাজের প্রভূত ক্ষতি করেছে—তার জন্য সমাজপতিদের ভ্রান্ত জীবন দর্শনই দায়ী। কাশ্মীরের ছলে বলে ধর্মান্তরিত বহু প্রজা যখন স্বধর্মে ফিরতে চেয়েছে, কাশ্মীর পণ্ডিতদের আত্মঘাতী বিধানের ফলে তা সম্ভব হয়নি, সে কথা ধর্ম নিরপেক্ষ জবাহারলাল নেহরু তাঁর Discovery of India গ্রন্থে বলে গেছেন। সমাজের পুষ্টির জন্য নারীরক্ষা অত্যন্ত প্রয়োজন, সে কথাও মধ্যযুগে সমাজপতিরা বুঝতে চান নাই, কারণে অকারণে সামান্য বিচ্যুতি-হেতু বা বিচ্যুতির অপবাদ হেতু তাঁরা নারীকে সমাজভ্রষ্ট করে বিধর্মীর

আশ্রয় নিতে বাধা করেছেন। কিন্তু মহাভারতের খিলপর্ব হরিবংশেই আছে যে অকামা নারী ধর্ষিতা হলেও ত্যাজ্যা বা দুষ্টা হয় না—"ভানোঃ প্রভা শিখা বহ্নের্বেদীহোত্রে তথাহুতিঃ। পরামৃষ্টাপ্যসংসক্তা নোপদুষ্যন্তি যোষিতঃ"[১] সেকথা অন্য ধর্মশাস্ত্রেও আছে, কিন্তু সমাজপতিগণ তা গ্রাহ্য করেন নাই। শত্রুর আক্রমণের মুখে স্ত্রী কন্যা ফেলে পলায়নের দৃষ্টান্ত ভারতবর্ষে অনেক দেখা গেছে, যদিও তা কাপুরুষতার চূড়ান্ত। "আত্মানং সততং রক্ষেৎ দারৈরপি ধনৈরপি" এই প্রবচন কে রচনা করেছিল তা এখন অজ্ঞাত, কিন্তু শ্লোক রচনা করলেই তা ধর্ম বলে গ্রাহ্য হতে পারে না। স্ত্রী যে সর্বদা রক্ষণীয়, সেকথা মহাভারতে ও হরিবংশে আছে—"শাশ্বতোঽয়ং ধর্মপথঃ সদ্ভিরাচরিতঃ সদা। যদ্ভার্যাং পরিরক্ষন্তি ভর্তারোঽল্পবলা অপি॥"[২] অর্থাৎ পতি দুর্বল হ'লেও স্ত্রীকে প্রাণপণে রক্ষা করবে তাই চিরকালের ধর্ম। "কলত্ররক্ষণং কার্যং সর্বোপায়ৈঃ সদা বুধৈঃ। কলত্র ধর্ষণং লোকে মরণাদতিরিচ্যতে॥"[৩] অর্থাৎ যেভাবে পারা যায়, স্ত্রীকে রক্ষা করতে হবে, স্ত্রীর ধর্ষণ পতির পক্ষে মরণ হতেও অধিক ক্লেশদায়ক। সেই যুগে স্ত্রীরক্ষায় আর্যগণ সর্বদা অবহিত ছিলেন।

জাতিভেদের বিষমতা, তথাকথিত নিম্নবর্ণের উপর উচ্চবর্ণের অত্যাচার, মহাভারত যুগে বিশেষ ছিল না মনে হয়। কৃষ্ণ অরণ্যচারী আদিবাসী কন্যা জাম্ববতী রোহিণীকে বিবাহ করে তাকে আর্য কুলোদ্ভবা স্ত্রীগণের সমান সম্মান দিয়েছিলেন, তার পুত্র সাম্ব রুক্মিণীর পুত্র প্রদ্যুম্নের প্রায় সমপর্যায়ের অতিরথ ছিল। ভীমও নরমাংসভোজী অরণ্যচারী জাতির কন্যা হিড়িম্বাকে বিবাহ করেছিলেন, ও পাণ্ডবগণ রাজ্যলাভ করলে তাকে রাজ অন্তঃপুরে স্থান দিয়েছিলেন, সেকথা জৈমিনির অশ্বমেধ পর্ব হতে পাই। নিষাদ রাজ একলব্য যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে নিমন্ত্রিত হয়েছিলেন, নিষাদ বলে অপাংক্তেয় ছিলেন না। এই উদার মনোভাব ব্রাহ্মণ ধর্মশাস্ত্রকারদের বিধান মতে ক্রমে পরিবর্তিত হয়। ফলে সমাজের ক্ষতি হয়েছে, আর্যসমাজ যাদের দূরে ঠেলেছে, তারা ধর্মান্তর গ্রহণ করে আর্যসমাজকে শত্রুভাবে আক্রমণ করে অনেক ক্ষয়ক্ষতি করেছে।

সমাজের এই সব ছিদ্রের দিকে হিন্দুসমাজের নবজাগরণের পরে অনেক মনীষীর দৃষ্টি পড়েছে। রবীন্দ্রনাথ বলেছেন, "আজকে দেখতে হবে, আমাদের হিন্দু-

---

১। হরিবংশ ৩।৫।৩৯ ২। বনপর্ব, ১২।৬৮ ৩। বিষ্ণুপর্ব, ৯৬।৬৪

সমাজের কোথায় কোন ছিদ্র কোন পাপ আছে; অতি নির্মমভাবে তাকে আক্রমণ করা চাই। এই উদ্দেশ্য মনে নিয়ে আজ হিন্দু সমাজকে আহ্বান করে বলতে হবে—পীড়িত হয়েছি আমরা, লজ্জিত হয়েছি আমরা—বাইরের আঘাতের জন্য নয়, আমাদের ভিতরে পাপের জন্য। এসো, সেই পাপ দূর করতে সকলে মিলি।"[১]

মহাভারতে কৃষ্ণ অর্জুনকে যে নির্দেশ দিয়েছিলেন, তাই প্রায় সর্বত্র কর্তব্য বা ধর্ম নির্ণযের মানদণ্ড রূপে ব্যবহার করা যায়—

"ধারণাদ্ধর্মমিত্যাহু ধর্মো ধারয়তে প্রজাঃ।
যৎস্যাদ্ধারণ সংযুক্তং স ধর্ম ইতি নিশ্চয়ঃ॥ কর্ণপর্ব ৬৯।৫৮

অর্থাৎ সমাজকে, প্রজা সাধারণকে ধারণ করে রাখে যা তাই ধর্ম, কিসে প্রজার, সমাজের সমৃদ্ধি, কল্যাণ হয়, তাই বিচার করে সেটিই ধর্ম, তাই স্থির করতে হবে। কৃষ্ণ কথিত এই মানদণ্ড ব্যবহার করে যদি আমরা ধর্ম ও কর্তব্য নির্ণয় করি, তাহলেই আমাদের সমাজের সামগ্রিক কল্যাণ আসবে। মহাভারতের কথা অমৃত সমান, বলেছেন কবি কাশীরাম দাস; মহাভারতের এই একটি নির্দেশ সমগ্রভাবে অনুসরণ করতে পারলে আমরা অমৃতত্ব লাভ করব।

---

১। কালান্তর, রবীন্দ্র রচনাবলী ১৩, ৩৬৯ পৃঃ